ইংরেজদের শারাড্-নামক একপ্রকার খেলা আছে। আমরা বাংলায় তাহাকে হেঁয়ালি-নাট্য বলিলাম। তাহার মর্মটা বলিয়া দিই। দুই-তিনজন লোকে ষড়যন্ত্র করিয়া এমন একটা কথা বাহির করিতে হইবে যাহা দুই-তিন ভাগে ভাঙিয়া ফেলা যাইতে পারে। প্রত্যেক ভাগের একটা অর্থ থাকা চাই। মনে করো 'পাগোল' শব্দ। এই শব্দকে পা এবং গোল এই দুই ভাগে ভাগ করিলে প্রত্যেক ভাগের একটা অর্থ পাওয়া যায়। তারপর উপস্থিতমতো মুখে মুখে একটা নাটক বানাইয়া লইতে হইবে; সেই নাটকের মধ্যে কোনো স্থানে কথায় কথায় পা শব্দ এবং গোল শব্দ, এবং পাগোল শব্দের সমস্তটা ব্যবহার করিতে হইবে। পরে শ্রোতারা আন্দাজ করিয়া বলিয়া দিবেন কোন্ শব্দ অবলম্বন করিয়া এই নাট্যাভিনয় করা হইল। না বলিতে পারিলে তাঁহাদের হার হইল।

আমরা নিম্নে হেঁয়ালি-নাট্যের একটা উদাহরণ দিতেছি। পাঁচজন কিংবা চারজন মিলিয়া এই হেঁয়ালি-নাট্য অভিনয় করিবেন, এবং বাকি সকলকে এই নাট্যের মধ্যে প্রচ্ছন্ন শব্দটা বাহির করিয়া দিতে হইবে।

অতঃপর 'রোগের চিকিৎসা' নাটকটি মুদ্রিত হয়। 'রোগের চিকিৎসা'র উদ্দিষ্ট শব্দটি হাঁসপাতাল। পত্রিকায় লেখা প্রকাশের পরের সংখ্যায় উত্তর ও উত্তরদাতাদের নাম ছেপে দেওয়া হত।

## মুকুট

'বালক' পত্রিকায় প্রথম দুই সংখ্যায় 'মুকুট' গল্প বা উপন্যাস প্রকাশিত হবার অন্যূন ষোলো বছর পর রবীন্দ্রনাথ তার নাট্যকরণ করেন। ইন্ডিয়ান পাবলিশিং হাউস থেকে 'মুকুট' নাটক প্রকাশিত হয় পৌষ ১৩১৫, ডিসেম্বর ১৯০৮-এ। বইয়ের সূচনায় লেখা ছিল : "বোলপুর ব্রহ্মচর্যাশ্রমের বালকদের দ্বারা অভিনীত হইবার উদ্দেশে 'বালক' পত্রে প্রকাশিত 'মুকুট' নামক ক্ষুদ্র উপন্যাস হইতে নাট্যীকৃত।"

'মুকুট' নাটক প্রথম অভিনীত হয় জোড়াসাঁকোর ঠাকুরবাড়িতে। অল্পদিনের মধ্যেই ১৯০৯ জানুয়ারিতে ব্রহ্মচর্যাশ্রমের বালকদের দ্বারা 'মুকুট' অভিনীত হয়।

## শারদোৎসব

'শারদোৎসব' ইন্ডিয়ান পাবলিশিং হাউস কর্তৃক আশ্বিন ১৩১৫, সেপ্টেম্বর ১৯০৮এ প্রকাশিত হয়। বইয়ের 'বিজ্ঞাপনে' ছিল : "এই নাটিকাটি বোলপুর ব্রহ্মচর্যাশ্রমে শারদোৎসব উপলক্ষে ছাত্রদের দ্বারা অভিনীত হইবার জন্ম রচিত হয়।" 'শারদোৎসব' শান্তিনিকেতনে প্রথম অভিনীত হয় পূজার ছুটির ঠিক আগে মহালয়ার আগের দিন ৮ আশ্বিন ১৩১৫। রবীন্দ্রনাথ এক পত্রে লিখেছিলেন। "ছুটির ঠিক আগেই শারদোৎসব উপলক্ষ্যে ছেলেদের নিয়ে একটা নাটক অভিনয়ের আয়োজন করা হয়েছে..."।

'শারদোৎসব' ঋতু উৎসবের নাটক। ক্ষিতিমোহন সেন লিখেছেন, "প্রত্যেকটি ঋতুকে উৎসবের দ্বারা অভিনন্দিত করিবার চিন্তা রবীন্দ্রনাথের ছিল। ...আশ্রমগুরু সর্বপ্রথম আয়োজন করিয়াছিলেন বর্ষা উৎসবের। কিন্তু সে অনুষ্ঠানের সময় তিনি নিজেই আশ্রমে উপস্থিত থাকিতে পারিলেন না। সেইদিক দিয়া দেখিলে শারদোৎসব নাটকই আশ্রমের আদিতম ঋতু-উৎসবের পুস্তক এবং উৎসবও। ...শরৎকালের কয়েকটি গানের সূত্রে শারদোৎসব নাটকটি তৈয়ারি হইয়াছে।"

অন্যত্র 'শারদোৎসবে'র ব্যাখ্যা সূত্রে রবীন্দ্রনাথ লিখেছেন "সমস্ত নাটককে ব্যাপ্ত করিয়া যে ভাবটা আছে সেটা আমাদের আশ্রমের বালকদের পক্ষে সহজ। বিশেষ বিশেষ ফুলে-ফলে হাওয়ায়-আলোকে আকাশে-পৃথিবীতে বিশেষ বিশেষ ঋতুর উৎসব চলিতেছে। সেই উৎসব মানুষ যদি অন্যমনস্ক হইয়া অন্তরের মধ্যে গ্রহণ না করে তবে সে পার্থিব জীবনের একটি বিশুদ্ধ এবং মহৎ আনন্দ হইতে বঞ্চিত হয়।...

"নব ঋতুর অভ্যুদয়ে যখন সমস্ত জগৎ নূতন রঙের উত্তরীয় পরিয়া চারিদিক হইতে সাড়া দিতে থাকে তখন মানুষের হৃদয়কেও সে আহ্বান করে—সেই হৃদয়ে যদি কোনো রঙ না লাগে, কোনো গান না জাগিয়া উঠে, তাহা হইলে মানুষ সমস্ত জগৎ হইতে বিচ্ছিন্ন হইয়া থাকে।

"সেই বিচ্ছেদ দূর করিবার জন্য আমাদের আশ্রমে আমরা প্রকৃতির ঋতু-উৎসবগুলিকে নিজেদের মধ্যে স্বীকার করিয়া লইয়াছি। শারদোৎসব সেই ঋতু-উৎসবেরই নাটকের পালা।"

ত্রিপুরা রাজবংশের একটি কাহিনী নিয়ে লেখা ছোটো উপন্যাস 'মুকুট' 'বালক' পত্রিকার বৈশাখ ও জ্যৈষ্ঠ ১২৯২ এই প্রথম দুই সংখ্যায় প্রকাশিত হয়েছিল, পরে ছাত্রনাট্য পুস্তক 'ছুটির পড়া'য় সংকলিত হয়। রবীন্দ্ররচনাবলী চতুর্দশ খণ্ডে ও তারপর 'গল্পগুচ্ছ' চতুর্থ খণ্ডে গৃহীত হয়।

## রাজর্ষি

ত্রিপুরা রাজবংশের ইতিহাস অবলম্বনে লেখা 'রাজর্ষি' উপন্যাস ১২৯৩ সাল। ইংরেজি ফেব্রুয়ারি ১৮৮৭-তে প্রকাশিত হয়। উপন্যাসে ৪৪ পরিচ্ছেদ এবং একটি উপসংহার, তার প্রথম ২৬টি পরিচ্ছেদ 'বালক' পত্রিকার আষাঢ় থেকে মাঘ ১২৯২ সত সংখ্যায় ধারাবাহিত হয়েছিল। আশ্বিন-কার্তিক ছিল যুগ্ম সংখ্যা। প্রথম সংস্করণের পরিশিষ্টে 'মহারাজ গোবিন্দমাণিক্যস্য চরিত্রম্। নামে সংস্কৃতে লেখা গোবিন্দমাণিক্যের ইতিহাস সংকলিত ছিল

'রাজর্ষি'র গল্পবীজ রবীন্দ্রনাথ পেয়েছিলেন স্বপ্নে। দেওঘরে রাজনারায়ণ বসুর সঙ্গে দেখা করতে গিয়েছিলেন, 'জীবনস্মৃতি'তে লিখেছেন :

কলিকাতায় ফিরিবার সময় রাত্রের গাড়িতে ভিড় ছিল, ভালো করিয়া ঘুম হইতেছি না—ঠিক চোখের উপর আলো জ্বলিতেছিল। মনে করিলাম, ঘুম যখনই হইবেই না তখন এই সুযোগে বালকের জন্য একটা ভাবিয়া রাখি। গল্প ভাবিবার ব্যর্থ চেষ্টার টানে গল্প আসিল

না, ঘুম আসিয়া পড়িল। স্বপ্ন দেখিলাম, কোন্ এক মন্দিরের সিঁড়ির উপর বলিয়া রক্তচিহ্ন দেখিয়া একটি বালিকা অত্যন্ত করুণ ব্যাকুলতার সঙ্গে তাহার বাপকে জিজ্ঞাসা করিতেছে, "বাবা, একী! এ যে রক্ত!" বালিকার এই কাতরতায় তাহার বাপ অন্তরে ব্যথিত হইয়া। অথচ বাহিরে রাগের ভান করিয়া কোনোমতে তার প্রশ্নটাকে চাপা দিতে চেষ্টা করিতেছে। —জাগিয়া উঠিয়াই মনে হইল, এটি আমার স্বপ্নলব্ধ গল্প। এমন স্বপ্নে-পাওয়া গল্প এবং অন্য লেখা আমার আরও আছে। এই স্বপ্নটির সঙ্গে ত্রিপুরার রাজা গোবিন্দমাণিক্যের পুরাবৃত্ত মিশাইয়া রাজর্ষি গল্প মাসে মাসে লিখিতে লিখিতে বালকে বাহির করিতে লাগিলাম।

জীবনস্মৃতি, বালক অধ্যায়।

## আটটি গল্প

রবীন্দ্রনাথের তখনও পর্যন্ত প্রকাশিত ৭১টি গল্পের মধ্য থেকে বালকবালিকাদের পাঠোপযোগী আটটি গল্প বাছাই ক'রে 'আটটি গল্প' নামে প্রকাশিত হয় ৪ অগ্রহায়ণ ১৩১৮ বা ২০ নভেম্বর ১৯১১-য়। প্রকাশক শ্রীপাঁচকড়ি মিত্র, ইন্ডিয়ান পাবলিশিং হাউস, ২২ কর্ণওয়ালিস স্ট্রীট, কলকাতা। বইয়ের 'নিবেদন' স্থানে বলা হয়েছে, "ছেলেদের পাঠ্যপুস্তকরূপে গল্পের বইয়ের বিশেষ প্রয়োজন আছে ইহা আমরা অনুভব করিয়াছি। সেইজন্যই 'গল্পগুচ্ছ' হইতে বালকবালিকাদিগের পাঠোপযোগী আটটি গল্প নির্বাচন করিয়া লইয়া এই গ্রন্থখানি সঙ্কলন করা হইল।" গল্পগুলি নির্বাচনের পরে কিছু কিছু সম্পাদনাও করা হয়েছিল।

'খোকাবাবু', 'সাক্ষী', 'কাবুলিওয়ালা', 'স্বর্ণমৃগ', 'দানপ্রতিদান', 'অনধিকার প্রবেশ'। 'গুপ্তধন' ও 'মাষ্টারমশায়' এই আটটি গল্প। ওখানে 'খোকাবাবুর প্রত্যাবর্তন' 'খোকাবাবু' নামে এবং 'রামকানাইয়ের নির্বুদ্ধিতা' 'সাক্ষী' নামে গৃহীত হয়েছে।

## বিদ্যাসাগর চরিত

'বিদ্যাসাগর চরিত' ও 'বিদ্যাসাগর' নামে দুটি প্রবন্ধ নিয়ে 'বিদ্যাসাগরচরিত' পুস্তিকা আনুমানিক ১৯০৯ সালে ইন্ডিয়ান পাবলিশিং হাউস দ্বারা প্রকাশিত হয়। প্রথম প্রবন্ধটি ১৩ই শ্রাবণ ১৩০২ তারিখে এমারেল্ড থিয়েটার রঙ্গমঞ্চে বিদ্যাসাগরের স্মরণসভায় গঠিত, 'সাধনা' পত্রিকার ভাদ্র-কার্তিক ১৩০২ সংখ্যায় প্রকাশিত হয়। দ্বিতীয় গ্রন্থটি শিবনাথ শাস্ত্রীর 'প্রদীপ' আশ্বিন-কার্তিক ১৩০৫ সংখ্যায় প্রকাশিত 'পণ্ডিতবর ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর' প্রবন্ধের অনুক্রম হিসেবে লেখা, 'ভারতী' ১৩০৫ অগ্রহায়ণ সংখ্যায় প্রকাশিত হয়।

'বিদ্যাসাগরচরিত' প্রবন্ধে রবীন্দ্রনাথ লেখেন, "তাঁহার প্রধান কীর্তি বঙ্গভাষা' এবং 'বিদ্যাসাগর বাংলাভাষার প্রথম যথার্থ শিল্পী ছিলেন।"

## শান্তিনিকেতন ব্রহ্মচর্যাশ্রম

১৩০৮ সালের ৭ই পৌষ শান্তিনিকেতনে আশ্রমবিদ্যালয়ের প্রতিষ্ঠা হয়। প্রতিষ্ঠাদিবসে রবীন্দ্রনাথ ছাত্রদের ব্রহ্মচর্যে দীক্ষিত করেন এবং আচার্যের উপদেশ দান করেন। আচার্যের উপদেশ-নিবন্ধটি এই লেখা, 'তত্ত্ববোধিনী পত্রিকা'র মাঘ ১৩০৮ সংখ্যায় প্রকাশিত হয়। দীক্ষিত ছাত্রদের আচার্য মিথ্যাকে কায়মনোবাক্যে দূরে রাখার। ধর্ম ছাড়া আর কিছুকে ভয় না করার, যা-কিছু অপবিত্র, শরীর-মন থেকে তা দূর করার, সবার মঙ্গলের চেষ্টা করার। এবং ব্রহ্ম বা ঈশ্বরকে প্রত্যহ একবার অন্তত স্মরণ করার, এবং তদনুযায়ী সত্যব্রত, অভয়ব্রত, পুণ্যব্রত, মঙ্গলব্রত ও ব্রহ্মব্রতে সমন্বিত হবার উপদেশ দেন।